উল্লেখযোগ্য। এই সময়ে গবেষণা-ক্ষেত্র আরও প্রসারিত হয়। জগদীশচন্দ্রের জীবিতকালেই উদ্ভিদ্‌বিজ্ঞান, পদার্থবিজ্ঞান, উদ্ভিদ্‌ শারীরতত্ত্ব, রসায়ন, কাটপতঙ্গ বিজ্ঞান, নৃতত্ত্ব, প্রজননতত্ত্ব প্রভৃতি সাতটি বিজ্ঞান-শাখায় গবেষণার সূত্রপাত হয়। পরবর্তী বিবরণ—পুস্তকগুলিতে এই সকল বিষয়ের গবেষণালব্ধ বহু নূতন নূতন তথ্যসম্বলিত প্রবন্ধ ক্রমে প্রকাশ পায়। অষ্টম খণ্ডে (১৮৩২-৩৩) প্রকাশিত 'উদ্ভিদ্‌-কাণ্ডের ব্যাসবৃদ্ধির উপর বহিঃপ্রযুক্ত উত্তেজনার ফলানুসন্ধান', নবম খণ্ডের (১৮৩৩-৩৪) 'অঙ্কুরোদ্গম নির্ণায়ক যন্ত্র' এবং 'স্বয়ংমান প্রশ্বাস-যন্ত্র', দশম খণ্ডের (১৯৩৪-৩৫) 'ভিটামিন সি' বিষয়ের তথ্যমূলক গবেষণা প্রবন্ধ (শ্রীযুক্ত হীরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় কৃত) বৈজ্ঞানিক মহলে বিশেষ প্রশংসালাভ করিয়াছে। শেষোক্ত গবেষণা-প্রবন্ধটি খাদ্য-বিজ্ঞানের আলোচনায় যুগান্তর আনিয়াছে বলিলেও অত্যুক্তি হয় না। ইহার পর বিভিন্ন বিভাগের গবেষণাদি বিবরণ-পুস্তকগুলিতে স্থান পাইয়াছে।

বসু-বিজ্ঞান-মন্দিরের কর্ম্মী-গবেষকগণের বহু গবেষণার ফলাফল দেশ-বিদেশের বিখ্যাত বৈজ্ঞানিক পত্র-পত্রিকাদিতেও ইতিমধ্যেই প্রকাশিত হইয়াছে। কীটপতঙ্গ-তত্ত্ববিশারদ শ্রীযুক্ত গোপাল ভট্টাচার্যের প্রবন্ধাদি সংখ্যায় বহু এবং কলিকাতা, বোম্বাই, বাঙ্গালোর, নিউইয়র্ক প্রভৃতি স্থানের বিশেষ বিশেষ পত্রিকায় স্থানলাভ করিয়াছে। ডঃ হীরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় রসায়নমূল, ডঃ শশাঙ্কশেখর সরকারের ভূতত্ত্ব ও আদিম সংস্কৃতিবিষয়ক, ডঃ হীরেন্দ্রকুমার নন্দীর পাট-উৎপাদন ও পাটের কীটশত্রু সম্বন্ধীয় এবং পদার্থবিজ্ঞানের বহু গবেষণা-প্রবন্ধও এইরূপে অন্যান্য পত্রিকাতে প্রকাশিত হয়। আর সকল বিষয়ে প্রথম হইতেই জগদীশচন্দ্র বসু বিশেষ উৎসাহ প্রদান করিয়া গিয়াছেন। অধ্যাপক নগেন্দ্রনাথের তত্ত্বাবধানে ফলতায় কৃষিকার্য ভারতীয় ভেষজ উদ্ভিদ্‌ এবং জীব-

রসায়নের গবেষণাও ঐ সময় পরিচালিত হয়। পরে বামনগাছিতে কৃষিবিষয়ে গবেষণা-কার্য আরম্ভ হয়।

বসু-বিজ্ঞান-মন্দিরের প্রতিষ্ঠাতার ইচ্ছা ও আদর্শ অনুযায়ী বিজ্ঞানের বিভিন্ন শাখার গবেষণা এবং সকলের সর্বাঙ্গীন উন্নতিকল্পে তৎসমুদয়ের প্রয়োগে কর্তৃপক্ষ প্রথমাবধি তৎপর হইয়াছেন। বর্তমানে স্বাধীন ভারতে বসু-বিজ্ঞান-মন্দিরের মত একটি স্বদেশীয় বৈজ্ঞানিক প্রতিষ্ঠানের প্রয়োজনীয়তা সর্বসাধারণ স্বীকার করিয়াছেন। ভারত-সরকার কর্তৃক প্রয়োজনীয় অর্থাদি সাহায্য দান এবং এখানে নিজ ব্যয়ে গবেষক নিয়োগ ইহার প্রমাণ। বসু-বিজ্ঞান-মন্দির দেশ বিদেশের সকল বিদ্বজ্জনের মিলন ক্ষেত্র। বর্তমানে ডঃ দেবেন্দ্রমোহন বসুর সুযোগ্য পরিচালনায় ইহার উত্তরোত্তর উন্নতি সাধিত হইতেছে। বঙ্গীয় বিজ্ঞান পরিষদ এই মন্দিরে কিছুকাল অবস্থিত থাকিয়া বাঙ্গলাভাষীদের মধ্যে বিজ্ঞানের নব নব বার্তা পৌঁছাইয়া দিতে সহায়তা করে। বসু-বিজ্ঞান-মন্দির সত্য সত্যই বাঙ্গালী জাতির একটি শ্লাঘার বস্তু।

---

# নির্ঘণ্ট